فِلِسْطِيْنَ المُحْتَلَّةُ وَ نِهَايَةُ دَوْلَةِ إِسْرَائِيْلَ

وَأَنْتَ أَيُّهَا النَّجِسُ الشِّرِّيرُ، رَئِيسُ إِسْرَائِيلَ، الَّذِي قَدْ جَاءَ يَوْمُهُ فِي زَمَانِ إِثْمِ النِّهَايَةِ

ওহে ইস্রায়েলের দুষ্ট নেতারা, তোমরা হত হবে। তোমাদের শাস্তির সময় এসেছে, শেষ দশা ঘনিয়ে আসছে!" - তাউরাত, ইজেকিয়েল ২১, শ্লোক ২৫

# ২০২২ সালে না হলেও নিশ্চিত পতনের পথে ইসরাইল


মূলঃ

আবূ আব্দিল্লাহ মুহাম্মাদ আইনুল হুদা

অনুবাদঃ

আব্দুল্লাহ যোবায়ের




# ২০২২ সালে না হলেও নিশ্চিত পতনের পথে ইসরাইল

মূল আরবি: আবু আব্দিল্লাহ মুহাম্মাদ আইনুল হুদা
অনুবাদ: আব্দুল্লাহ যোবায়ের
গ্রন্থস্বত্ব: লেখক
স.ম. অনুবাদ ও সংকলন প্রকাশনা: ০৪

প্রকাশক

**সওতুল মদীনা**

প্রকাশকাল

শাবান ১৪৪২, এপ্রিল ২০২১

মূল্য : ৬০ টাকা

প্রাপ্তিস্থানঃ
**ঢাকাঃ** বায়তুল মুকাররাম, মুজাদ্দেদিয়া লাইব্রেরী
মুহাম্মদ তামিম হোসাইন, বায়তুল মোকাররম, বায়তুন জুয়েলার্স, ২য় তলা, মোবাইল: +8801940988788
দারুন্নাজাত সিদ্দিকিয়া কামিল মাদ্রাসা ছালেহিয়া লাইব্রেরী
+8801733965450
**সিলেটঃ** কুদরত উল্লাহ মার্কেট, নুমানিয়া লাইব্রেরী
**চট্রগ্রামঃ** রেজায়ে মোস্তফা লাইব্রেরি, আন্দরকিল্লা
আলহাজ্ব কাজী সাদিকুল ইসলাম জামালিয়া দরবার শরীফ হালিশহর
+8801812381305
**ঝিনাইদহঃ** নাজমুস সাদাত, মোবাইলঃ +8801777291809

অনলাইন পরিবেশক: rokomari.com

## প্রথমবার ফিলিস্তিন বিজয়ঃ

قَالَ ابْنُ كَثِيرٍ: إِنَّ أَبَا عُبَيْدَةَ لَمَّا فَرَغَ مِنْ دِمَشْقَ، كَتَبَ إِلَى أَهْلِ إِيلِيَاءَ يَدْعُوهُمْ إِلَى اللَّهِ وَإِلَى الْإِسْلَامِ، أَوْ يَبْذُلُونَ الْجِزْيَةَ أَوْ يُؤْذَنُونَ بِحَرْبٍ. فَأَبَوْا أَنْ يُجِيبُوا إِلَى مَا دَعَاهُمْ إِلَيْهِ. فَرَكِبَ إِلَيْهِمْ فِي جُنُودِهِ، وَاسْتَخْلَفَ عَلَى دِمَشْقَ سَعِيدَ بْنَ زَيْدٍ، ثُمَّ حَاصَرَ بَيْتَ الْمَقْدِسِ وَضَيَّقَ عَلَيْهِمْ حَتَّى أَجَابُوا إِلَى الصُّلْحِ بِشَرْطِ أَنْ يَقْدَمَ إِلَيْهِمْ أَمِيرُ الْمُؤْمِنِينَ عُمَرُ بْنُ الْخَطَّابِ. فَكَتَبَ إِلَيْهِ أَبُو عُبَيْدَةَ بِذَلِكَ فَاسْتَشَارَ عُمَرُ النَّاسَ فِي ذَلِكَ، فَأَشَارَ عُثْمَانُ بْنُ عَفَّانَ بِأَنْ لَا يَرْكَبَ إِلَيْهِمْ ; لِيَكُونَ أَحْقَرَ لَهُمْ وَأَرْغَمَ لِأُنُوفِهِمْ، وَأَشَارَ عَلِيُّ بْنُ أَبِي طَالِبٍ بِالْمَسِيرِ إِلَيْهِمْ ; لِيَكُونَ أَخَفَّ وَطْأَةً عَلَى الْمُسْلِمِينَ فِي حِصَارِهِمْ بَيْنَهُمْ، فَهَوِيَ مَا قَالَ عَلِيٌّ وَلَمْ يَهْوَ مَا قَالَ عُثْمَانُ. وَسَارَ بِالْجُيُوشِ نَحْوَهُمْ، وَاسْتَخْلَفَ عَلَى الْمَدِينَةِ عَلِيَّ بْنَ أَبِي طَالِبٍ، وَسَارَ الْعَبَّاسُ بْنُ عَبْدِ الْمُطَّلِبِ عَلَى مُقَدِّمَتِهِ، فَلَمَّا وَصَلَ إِلَى الشَّامِ تَلَقَّاهُ أَبُو عُبَيْدَةَ وَرُءُوسُ الْأُمَرَاءِ كَخَالِدِ بْنِ الْوَلِيدِ، وَيَزِيدَ بْنِ أَبِي سُفْيَانَ، فَتَرَجَّلَ أَبُو عُبَيْدَةَ وَتَرَجَّلَ عُمَرُ، فَأَشَارَ أَبُو عُبَيْدَةَ لِيُقَبِّلَ يَدَ عُمَرَ، فَهَمَّ عُمَرُ بِتَقْبِيلِ رِجْلِ أَبِي عُبَيْدَةَ، فَكَفَّ أَبُو عُبَيْدَةَ، فَكَفَّ عُمَرُ. ثُمَّ سَارَ حَتَّى صَالَحَ نَصَارَى بَيْتِ الْمَقْدِسِ، وَاشْتَرَطَ عَلَيْهِمْ إِجْلَاءَ الرُّومِ إِلَى ثَلَاثٍ، ثُمَّ دَخَلَهَا إِذْ دَخَلَ الْمَسْجِدَ مِنَ الْبَابِ الَّذِي دَخَلَ مِنْهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيْلَةَ الْإِسْرَاءِ .وَيُقَالُ :إِنَّهُ لَبَّى حِينَ دَخَلَ بَيْتَ الْمَقْدِسِ، فَصَلَّى فِيهِ تَحِيَّةَ الْمَسْجِدِ بِمِحْرَابِ دَاوُدَ، وَصَلَّى بِالْمُسْلِمِينَ فِيهِ صَلَاةَ الْغَدَاةِ مِنَ الْغَدِ، فَقَرَأَ فِي الْأُولَى بِسُورَةِ "ص" وَسَجَدَ فِيهَا وَالْمُسْلِمُونَ مَعَهُ، وَفِي الثَّانِيَةِ بِسُورَةِ "بَنِي إِسْرَائِيلَ" ثُمَّ جَاءَ إِلَى الصَّخْرَةِ فَاسْتَدَلَّ عَلَى مَكَانِهَا مِنْ كَعْبِ الْأَحْبَارِ، وَأَشَارَ عَلَيْهِ كَعْبٌ أَنْ يَجْعَلَ الْمَسْجِدَ مِنْ وَرَائِهِ، فَقَالَ :ضَاهَيْتَ الْيَهُودِيَّةَ. ثُمَّ جَعَلَ الْمَسْجِدَ فِي قِبْلِيِّ بَيْتِ الْمَقْدِسِ، وَهُوَ الْعُمَرِيُّ الْيَوْمَ، ثُمَّ نَقَلَ التُّرَابَ عَنِ الصَّخْرَةِ فِي طَرَفِ رِدَائِهِ وَقَبَائِهِ، وَنَقَلَ الْمُسْلِمُونَ مَعَهُ فِي ذَلِكَ. وَسَخَّرَ أَهْلَ الْأُرْدُنِّ فِي نَقْلِ بَقِيَّتِهَا، وَقَدْ كَانَتِ الرُّومُ جَعَلُوا الصَّخْرَةَ مَزْبَلَةً ; لِأَنَّهَا قِبْلَةُ الْيَهُودِ، حَتَّى إِنَّ الْمَرْأَةَ كَانَتْ تُرْسِلُ خِرْقَةَ حَيْضَتِهَا مِنْ دَاخِلِ الْحَوْزِ لِتُلْقَى فِي الصَّخْرَةِ، وَذَلِكَ مُكَافَأَةً لِمَا كَانَتِ الْيَهُودُ عَامَلَتْ بِهِ الْقُمَامَةَ، وَهِيَ الْمَكَانُ الَّذِي كَانَتِ الْيَهُودُ صَلَبُوا فِيهِ الْمَصْلُوبَ، فَجَعَلُوا يُلْقُونَ عَلَى قَبْرِهِ الْقُمَامَةَ، فَلِأَجْلِ ذَلِكَ سُمِّيَ ذَلِكَ

الْمَوْضِعُ الْقُمَامَةَ، وَانْسَحَبَ الِاسْمُ عَلَى الْكَنِيسَةِ الَّتِي بَنَاهَا النَّصَارَى هُنَالِكَ، وَقَدْ كَانَ هِرَقْلُ حِينَ جَاءَهُ الْكِتَابُ النَّبَوِيُّ وَهُوَ بِإِيلِيَاءَ، وَعَظَ النَّصَارَى فِيمَا كَانُوا قَدْ بَالَغُوا فِي إِلْقَاءِ الْكُنَاسَةِ عَلَى الصَّخْرَةِ حَتَّى وَصَلَتْ إِلَى مِحْرَابِ دَاوُدَ، قَالَ لَهُمْ :إِنَّكُمْ لَخَلِيقٌ أَنْ تُقْتَلُوا عَلَى هَذِهِ الْكُنَاسَةِ مِمَّا امْتَهَنْتُمْ هَذَا الْمَسْجِدَ، كَمَا قُتِلَتْ بَنُو إِسْرَائِيلَ عَلَى دَمِ يَحْيَى بْنِ زَكَرِيَّا. ثُمَّ أُمِرُوا بِإِزَالَتِهَا، فَشَرَعُوا فِي ذَلِكَ، فَمَا أَزَالُوا ثُلُثَهَا حَتَّى فَتَحَهَا الْمُسْلِمُونَ فَأَزَالَهَا عُمَرُ بْنُ الْخَطَّابِ[1].

**فتح بيت المقدس وما عهد أمير المؤمنين لأهل إيلياء:**

بِسْمِ اللّٰهِ الرَّحْمَنِ الرَّحِيمِ، هَذَا مَا أَعْطَى عَبْدُ اللّٰهِ عُمَرُ أَمِيرُ الْمُؤْمِنِينَ أَهْلَ إِيلْيَاءَ مِنَ الأَمَانِ، أَعْطَاهُمْ أَمَانًا لِأَنْفُسِهِمْ وَأَمْوَالِهِمْ، وَلِكَنَائِسِهِمْ وَصُلْبَانِهِمْ، وَسَقِيمِهَا وَبَرِيئِهَا وَسَائِرِ مِلَّتِهَا، أَنَّهُ لَا تُسْكَنُ كَنَائِسُهُمْ وَلَا تُهْدَمُ، وَلَا يُنْتَقَصُ مِنْهَا وَلَا مِنْ حَيِّزِهَا، وَلَا مِنْ صَلِيبِهِمْ، وَلَا مِنْ شَيْءٍ مِنْ أَمْوَالِهِمْ، وَلَا يُكْرَهُونَ عَلَى دِينِهِمْ، وَلَا يُضَارَّ أَحَدٌ مِنْهُمْ، وَلَا يَسْكُنُ بِإِيلْيَاءَ مَعَهُمْ أَحَدٌ مِنَ الْيَهُودِ، وَعَلَى أَهْلِ إِيلْيَاءَ أَنْ يُعْطُوا الْجِزْيَةَ كَمَا يُعْطِي أَهْلُ الْمَدَائِنِ، وَعَلَيْهِمْ أَنْ يُخْرِجُوا مِنْهَا الرُّومَ وَاللُّصُوتَ ، فَمَنْ خَرَجَ مِنْهُمْ فَإِنَّهُ آمِنٌ عَلَى نَفْسِهِ وَمَالِهِ حَتَّى يَبْلُغُوا مَامَنَهُمْ، وَمَنْ أَقَامَ مِنْهُمْ فَهُوَ آمِنٌ، وَعَلَيْهِ مِثْلُ مَا عَلَى أَهْلِ إِيلْيَاءَ مِنَ الْجِزْيَةِ، وَمَنْ أَحَبَّ مِنْ أَهْلِ إِيلْيَاءَ أَنْ يَسِيرَ بِنَفْسِهِ وَمَالِهِ مَعَ الرُّومِ وَيُخْلِيَ بِيَعَهُمْ وَصُلُبَهُمْ فَإِنَّهُمْ آمِنُونَ عَلَى أَنْفُسِهِمْ وَعَلَى بِيَعِهِمْ وَصُلُبِهِمْ، حَتَّى يَبْلُغُوا مَامَنَهُمْ، وَمَنْ كَانَ بِهَا مِنْ أَهْلِ الأَرْضِ قَبْلَ مَقْتَلِ فُلَانٍ، فَمَنْ شَاءَ مِنْهُمْ قَعَدُوا عَلَيْهِ مِثْلَ مَا عَلَى أَهْلِ إِيلْيَاءَ مِنَ الْجِزْيَةِ، وَمَنْ شَاءَ سَارَ مَعَ الرُّومِ، وَمَنْ شَاءَ رَجَعَ إِلَى أَهْلِهِ فَإِنَّهُ لَا يُؤْخَذُ مِنْهُمْ شَيْءٌ حَتَّى يَحْصُدَ حَصَادَهُمْ، وعَلَى مَا فِي هَذَا الكِتَابِ عَهْدُ اللّٰهِ وَذِمَّةُ رَسُولِهِ وَذِمَّةُ الخُلَفَاءِ وَذِمَّةُ المُؤْمِنِينَ إِذَا أَعْطُوا الذِي عَلَيْهِمْ مِنَ الجِزْيَةِ، شَهِدَ عَلَى ذَلِكَ خَالِدُ بْنُ الوَلِيدِ، وَعَمْرُو بْنُ العَاصِ، وَعَبْدُ الرَّحْمَنِ بْنُ عَوْفٍ، وَمُعَاوِيَةُ بْنُ أَبِي سُفْيَانَ وَكَتَبَ وَحَضَرَ سَنَةَ خَمْسَ عَشْرَةَ [2]

---

[1] البداية والنهاية ، سنة خمس عشرة فتح بيت المقدس ص 555

[2] تاريخ الطبري ، الجزء الثالث سنه خمس عشره ذكر فتح بيت المقدس ص 609

## উমর (রাঃ) এর ঘোষণা বা চুক্তিনামা

পরম দয়ালু এবং করুণাময় আল্লাহ'র নামে। এতদ্বারা ঘোষণা করা হচ্ছে যে, আল্লাহর বান্দা, ঈমানদারদের সেনাপতি উমর, জেরুজালেমের জনগণের নিরাপত্তার নিশ্চয়তা প্রদান করছে। নিশ্চয়তা দিচ্ছে তাদের জান, মাল, গীর্জা, ক্রুশ, শহরের সুস্থ-অসুস্থ এবং তাদের সকল ধর্মীয় আচার-অনুষ্ঠানাদির। মুসলিমরা তাদের গীর্জা দখল করবেনা এবং ধ্বংসও করবেনা। তাদের জীবন, কিংবা যে ভুমিতে তারা বসবাস করছে, কিংবা তাদের ক্রুশ, কিংবা তাদের সম্পদ – কোনোকিছুই ধ্বংস করা হবে না। তাদের জোর করে ধর্মান্তরিত করা হবে না। কোন ইহুদি তাদের সাথে জেরুজালেমে বসবাস করবে না।

জেরুজালেমের অধিবাসীদের অন্যান্য শহরের মানুষের মতই কর (ট্যাক্স) প্রদান করতে হবে এবং অবশ্যই বাইজেন্টাইনদের ও লুটেরাদের বিতাড়িত করতে হবে। জেরুজালেমের যেসব অধিবাসী বাইজেন্টাইনদের সাথে চলে যেতে ইচ্ছুক, গীর্জা ও ক্রুশ ছেড়ে নিজেদের সম্পত্তি নিয়ে চলে যেতে ইচ্ছুক, তাদের আশ্রয়স্থলে পৌঁছানো পর্যন্ত তারা নিরাপত্তা পাবে। গ্রামের অধিবাসীরা চাইলে শহরে থেকে যেতে পারে, কিন্তু তাদের অবশ্যই শহরের অন্যান্য নাগরিকদের মত কর প্রদান করতে হবে। যে যার ইচ্ছেমতো বাইজেন্টাইনদের সাথে যেতে পারে কিংবা নিজ নিজ পরিবার-পরিজনের কাছেও ফিরে যেতে পারে। ফসল কাটার আগে তাদের থেকে কিছুই নেয়া হবেনা।

যদি তারা চুক্তি অনুযায়ী কর প্রদান করে, তাহলে এই চুক্তির অধীনস্ত শর্তসমূহ আল্লাহর নিকট অঙ্গীকারবদ্ধ, তাঁর নবীর উপর অর্পিত দায়িত্বের ন্যায় সকল খলিফা এবং ঈমানদারদের পবিত্র কর্তব্য।[3]

## ১০৯৯ ফিলিস্তিন ক্রুসেডারদের দখলেঃ

হযরত ওমরের (রা.) খেলাফতের সময় ৬৩৮ সালে বায়তুল মুকাদ্দাস, জেরুজালেমসহ ফিলিস্তিন পুরোপুরি মুসলমানদের দখলে আসে। কালের পরিক্রমায় ১০৯৯ সালের ৭ জুন খ্রিস্টান ক্রুসেডাররা বায়তুল মুকাদ্দাস অবরোধ করেন।

[3] তারিখ তাবারী, ৩ খন্ড, ১৫ হিজরী, বায়তুল মুকাদ্দাস বিজয়, পৃ ৬০৯

১৫ জুলাই ১০৯৯ সালে খ্রিস্টান ক্রুসেডাররা পুরো সিরিয়া, ফিলিস্তিন ও জেরুজালেম দখল করে। এরপর তারা বায়তুল মুকাদ্দাসে প্রবেশ করে ধ্বংসযজ্ঞ চালায়। সেদিন মুসলমানদের রক্তে প্লাবিত হয়েছিল পবিত্র আল-আকসার ভেতর ও বাহির। প্রায় ১০ হাজার মানুষকে তারা হত্যা করে। এরপর মসজিদকে একটি প্রাসাদ ও মসজিদের প্রাঙ্গণে অবস্থিত কুব্বাতুস সাখরাকে গির্জা হিসেবে ব্যবহার করতে শুরু করে।
আল-আকসা দখলের পর মুসলমানদের ওপর অত্যাচার, নির্যাতন চালাতে থাকে খ্রিস্টানরা। যেমনটা এখন ইহুদিরা ফিলিস্তিনের মুসলমানদের ওপর নিপীড়ন চালাচ্ছে। এমন কঠিন মুহূর্তে মুসলমানদের প্রয়োজন ছিল একজন মুক্তিদূতের। যিনি ইসলামের পবিত্রভূমিকে আবার মুসলমানদের কাছে ফিরিয়ে দেবেন।

## ১১৮৭ দ্বিতীয়বার ফিলিস্তিন বিজয়ঃ

সেই সময় বাগদাদ শহরে এক কাঠমিস্ত্রি থাকতেন। তিনি খুব সুন্দর করে একটি মিম্বার বানালেন। এ খবর ছড়িয়ে পড়লে সবাই মিম্বারটি দেখার জন্য ছুটে আসত। অনেকে কিনতে চাইতো, কিন্তু কাঠমিস্ত্রির ইচ্ছা ছিল এটা মসজিদুল আকসার জন্য রেখে দেবে। যেদিন মসজিদুল আকসা পুনরায় মুসলমানদের দখলে আসবে সেদিন তার বানানো এই মিম্বারটি মসজিদুল আকসায় দেবেন।
একদিন একটা ছোট ছেলে তার বাবার সাথে ওই মিম্বারটি দেখতে আসে। তখন ছেলেটি কাঠমিস্ত্রির কথা শুনলেন এবং মনে মনে প্রতিজ্ঞা করলেন একদিন কাঠমিস্ত্রির স্বপ্ন পূরণ করবেন। তিনি আর কেউ নন, তিনি হলেন সুলতান সালাহউদ্দিন আইয়ুবী। যার নেতৃত্বে ১১৮৭ সালের ২০ সেপ্টেম্বর জেরুজালেমসহ ফিলিস্তিন মুসলমানদের দখলে আসে।
১১৮৭ সালের জুলাই মাসে মিসর ও সিরিয়ার প্রথম সুলতান এবং আইয়ুবীয় রাজবংশের প্রতিষ্ঠাতা সুলতান সালাহউদ্দিন জেরুজালেম রাজ্যের অধিকাংশ এলাকা দখল করে নেন। ১১৮৭ সালের ৪ জুলাই হাত্তিনের যুদ্ধে জেরুজালেমের রাজা গাই অব লুসিগনান ও তৃতীয় রেমন্ডের সম্মিলিত বাহিনীর সঙ্গে সালাহউদ্দিনের বাহিনী মুখোমুখি হয়। যুদ্ধে খ্রিস্টান ক্রুসেডার সেনাবাহিনী প্রায় সম্পূর্ণরূপে নিশ্চিহ্ন হয়ে যায়। অবশেষে ১১৮৭ সালের ২ অক্টোবর বিজয়ীরবেশে সুলতান সালাহউদ্দিন আইয়ুবী মসজিদুল আকসায় প্রবেশ করেন।

মসজিদুল আকসা অভিযানের পেছনে সালাহউদ্দিন আইয়ুবীর আরেকটি উদ্দেশ্য ছিল। তা হলো, ফিলিস্তিনের হজযাত্রীদের চলাচলের পথ নিরাপদ করা। মুসলমানরা বায়তুল মোকাদ্দাসের নিয়ন্ত্রণ হারানোর পর ১১৮৭ সালে খ্রিস্টান ক্রুসেডার কর্তৃক একদল হজযাত্রীর ওপর হামলা ও লুণ্ঠনের ঘটনা ঘটে।

আক্রান্ত মুসলিমরা সুলতান সালাহউদ্দিন আইয়ুবীর কাছে এই পথের নিরাপত্তা চেয়ে চিঠি লেখেন। অন্যদিকে বায়তুল মোকাদ্দাসের শাসক বেলিয়ান ডিইবিলিন বায়তুল মোকাদ্দাসে অবস্থানরত মুসলিমদের হত্যা করার হুমকি দেন। মুসলিম হজযাত্রীদের আবেদন এবং খ্রিস্টান শাসকের হুমকির কয়েক মাসের মধ্যে সালাহউদ্দিন আইয়ুবী এই অভিযান পরিচালনা করেন এবং হাতিনের যুদ্ধে বায়তুল মোকাদ্দাসের জয় নিশ্চিত করেন। তবে বায়তুল মোকাদ্দাস বিজয়ের পর তিনি রক্তপাত এড়িয়ে যান। মুসলিম ও অমুসলিমদের সব অধিবাসীর নিরাপত্তা নিশ্চিত করেন।

## ১২৩৩ আবারো হাতছাড়া ও ১১ বছর পর পুনরুদ্ধারঃ

সুলতান সালাহউদ্দিন আইয়ুবীর মৃত্যুর পর বায়তুল মোকাদ্দাস আবারও মুসলিমদের হাতছাড়া হয়। তবে ১১ বছর পর সুলতান নাজমুদ্দিন আইয়ুব ১২৪৪ সালে তা পুনরুদ্ধার করেন। ১২৪৪ থেকে ১৯১৭ সাল পর্যন্ত বায়তুল মোকাদ্দাস মুসলিম শাসকদের অধীনেই ছিল।

## ফিলিস্তিন বৃটিশের নিয়ন্ত্রণেঃ

১৯১৭ থেকে ১৯৪৮ সাল পর্যন্ত ফিলিস্তিনের ভূমি ব্রিটেনের নিয়ন্ত্রণে ছিল। ১৯৪৮ সালে প্রতিষ্ঠিত হয় ইসরাইল এবং সাথে সাথেই জাতিসংঘের স্বীকৃতি পায়।

১৯১৭ সালের নভেম্বর মাসে তুরস্কের সেনাদের হাত থেকে জেরুজালেম দখল করে ব্রিটেন। তখন ব্রিটিশ সরকার সিদ্ধান্ত নিয়েছিল যে ফিলিস্তিনের মাটিতে ইহুদিদের জন্য একটি আলাদা রাষ্ট্র গঠনে সহায়তা করবে। ফিলিস্তিনের গাজা থেকে দুই মাইল উত্তরে কিবুটস নামক এলাকায় তখন ইহুদিরা কৃষিকাজ করতো। ফিলিস্তিনি আরবদের পাশেই ছিল ইহুদিদের বসবাস।

সে সময় মুসলমান এবং ইহুদিদের মধ্যে সম্পর্ক মোটামুটি বন্ধুত্বপূর্ণ ছিল। কিন্তু ১৯৩০'র দশকে ফিলিস্তিনিরা বুঝতে পারলো যে তারা ধীরে ধীরে জমি

হারাচ্ছে। ইহুদিরা দলে দলে সেখানে আসে এবং জমি ক্রয় করতে থাকে। ইতোমধ্যে জাহাজে করে হাজার হাজার ইহুদি অভিবাসী ফিলিস্তিনি ভূখণ্ডে আসতে থাকে।

তখন ফিলিস্তিনি আরবরা বুঝতে পারে যে, তাদের অস্তিত্ব হুমকির মুখে পড়ছে। ফিলিস্তিনি আরবরা নিজেদের অস্তিত্ব টিকিয়ে রাখার জন্য বিদ্রোহ করে। তাদের হামলার লক্ষ্যবস্তু হয়েছিল ব্রিটিশ সৈন্য এবং ইহুদি নাগরিকরা। কিন্তু আরবদের সে বিদ্রোহ কঠোর হাতে দমন করে ব্রিটিশ সৈন্যরা।

১৯৪৭ সালের নভেম্বর মাসে ফিলিস্তিনের ভূখণ্ডে দুটি রাষ্ট্র গঠনের সিদ্ধান্ত নেয় জাতিসংঘ। একটি ইহুদিদের জন্য এবং অন্যটি ফিলিস্তিনিদের জন্য। ইহুদিরা মোট ভূখণ্ডের ১০ শতাংশের মালিক হলেও তাদের দেয়া হয় মোট জমির অর্ধেক। ফিলিস্তিনিরা এ সিদ্ধান্ত মেনে নেয়নি। তারা জাতিসংঘের এ সিদ্ধান্ত খারিজ করে দেয়।

কিন্তু ফিলিস্তিনিদের ভূখণ্ডে তখন ইহুদিরা বিজয় উল্লাস করতে থাকে। এরপর ইহুদিদের সশস্ত্র দলগুলো প্রকাশ্যে আসা শুরু করে। তাদের গোপন অস্ত্র কারখানাও ছিল। ইহুদিদের সবচেয়ে বড় অর্জন ছিল তাদের বিচক্ষণ নেতৃত্ব। এর বিপরীতে ফিলিস্তিনিদের কোনো নেতৃত্ব ছিল না। ইহুদিরা বুঝতে পেরেছিল যে, নতুন রাষ্ট্র গঠনের পর আরবরা তাদের ছেড়ে কথা বলবে না। সম্ভাব্য যুদ্ধের জন্য আগে থেকেই তৈরি ছিল ইহুদিরা। ইহুদিদের আক্রমণে বহু ফিলিস্তিনি আরব তাদের বাড়িঘর ছেড়ে পালিয়ে যায়। ইহুদি সশস্ত্র বাহিনীর নৃশংসতা আরবদের মনে ভয় ধরিয়ে দেয়। অন্যদিকে ফিলিস্তিনি সশস্ত্র দলগুলো ইহুদিদের ওপর কয়েকটি আক্রমণ চালালেও ইহুদিদের জোরালো হামলার মুখে ভেঙে পড়তে শুরু করে ফিলিস্তিনিরা।

১৯৪৮ সালের ১৪ মে ফিলিস্তিন ছেড়ে চলে যায় ব্রিটেন। একই দিন তৎকালীন ইহুদি নেতারা ঘোষণা করেন যে, সেদিন রাতেই ইহুদি রাষ্ট্রের জন্ম হবে। এভাবেই ১৯৪৮ সালে বিশ্ব মোড়লদের চক্রান্তে মধ্যপ্রাচ্যের বিশফোঁড়া অভিশপ্ত ইসরায়েল নামক ইহুদি রাষ্ট্রের জন্ম হয়। তখন থেকেই ফিলিস্তিনের মুসলমানদের ওপর চলতে থাকে নির্যাতন-নিপীড়ন।

অবৈধভাবে গড়ে ওঠা রাষ্ট্র ইসরায়েল ১৯৬৭ সালে ‘মসজিদে আকসা’ জোরপূর্বক দখল করে নেয়। সুলতান সালাহউদ্দিন আইয়ুবীর বিজয় করা মসজিদুল আকসা হাতছাড়া হয়। এরপর থেকে সেখানকার মুসলিম জনগণ মুক্তি ও স্বাধীনতার জন্য তাদের সংগ্রাম চালিয়ে যাচ্ছে। কিন্তু জায়ানবাদী

ইসরায়েল একের পর এক মুসলিম–অধ্যুষিত এলাকা জোরপূর্বক দখল করে ইহুদি বসতি সম্প্রসারণ অব্যাহত রাখে।
বর্তমানে মসজিদুল আকসা ও জেরুজালেম নগরী দখলদার ইসরায়েলিদের নিয়ন্ত্রণে। সেখানে মুসলিমরা নির্যাতিত হচ্ছে। প্রতিনিয়ত ইহুদিরা ফিলিস্তিনের ভূখণ্ড দখল করে নিচ্ছে। এমনকি মসজিদুল আকসায় শুধু ইসরায়েলের মুসলিম বাসিন্দা ও ফিলিস্তিনিদের প্রবেশাধিকার দিচ্ছে। তাও অনেক বিধিনিষেধের মাধ্যমে। রমজান এলেই যেন ফিলিস্তিনের মুসলমানদের ওপর সন্ত্রাসী ইহুদিরা বর্বরোচিত হামলার মাত্রা বাড়িয়ে দেয়। জায়নবাদী সন্ত্রাসীরা মুসলমানদের পবিত্রভূমিতে আগুন দেবে। কিন্তু ফিলিস্তিনরা তার প্রতিবাদ করলে নাম দেবে ‘সন্ত্রাস’। শুধু এই কয়েক দিনে গাজায় নিহত হয়েছে ৫২ জন শিশুসহ ১৮১ জন ফিলিস্তিনি। নারী-শিশুসহ নিরীহ মানুষ হত্যার জবাবে গাজা থেকে রকেট ছোড়া হলে শহরটার ওপর লাগাতার বোমাবর্ষণ করে নিজেদের আত্মরক্ষার অধিকার বলে চালিয়ে দিচ্ছে ইসরায়েল।
ফিলিস্তিনিদের জমি দখল করে অবৈধ বসতি স্থাপন করে যাচ্ছে দিনকে দিন। তাদের মূল লক্ষ্য জেরুজালেম থেকে সব ফিলিস্তিনিকে তাড়িয়ে দেয়া। ফিলিস্তিনের বৈধ রাজধানীকে নিজেদের রাজধানী বলে ঘোষণা করা। হয়তো নিজ চোখে না দেখলে কেউ কখনো বিশ্বাস করবে না কী পরিমাণ দমন-পীড়নের মাঝে ফিলিস্তিনিদের রাখা হয় নিজ ভূমিতে!
ইসরায়েল সেই ১৯৪৮ সাল থেকেই ফিলিস্তিনিদের ওপর রাষ্ট্রীয় সন্ত্রাস চালাচ্ছে। বিরামহীনভাবে চলছে সেই হামলা নির্যাতন। প্রতিদিনই কোনো না কোনো ফিলিস্তিনিকে ঘর থেকে বের করে তার ঘরবাড়ি উড়িয়ে দিচ্ছে। কারও ভিটেমাটি কারও ফসলের জমি কেড়ে নিচ্ছে। যে কজন নিজেদের ভিটেমাটিতে বাস করছেন তাদের বসতবাড়ির চারদিকে বিশাল উঁচু দেয়াল তৈরি করে সেগুলোকে এক রকম বন্দিশালায় পরিণত করে রেখেছে।
আরব দেশগুলোর মাঝে অনৈক্যের কারণে ইহুদিদের হাতে বারবার মুসলমানরা নির্যাতিত হচ্ছে। আরব বন্ধুত্ব ও মেহমানদারির কথা যেমন রয়েছে, তেমনি রয়েছে তাদের অনেকের বিশ্বাসঘাতক চরিত্র। একের পর এক আরব দেশ ইসরায়েলের সঙ্গে কূটনৈতিক, বাণিজ্যিক ও সামরিক সম্পর্ক গড়ে ফিলিস্তিনের সঙ্গে বেইমানি করছে। হুমকির মুখে ফেলে দিচ্ছে ফিলিস্তিনিদের আর বাড়াচ্ছে অনৈক্য।

মুসলিম বিশ্বের সর্ববৃহৎ সংস্থা ওআইসি। এটি তো একটি নামসর্বস্ব সংগঠন। যেটাকে এখন বলা যেতে পারে ‘ওহ আই সি’ মানে আমি দেখছি। তাদের দেখতে দেখতে সময় চলে যায়। যে ওআইসির জন্মই হয়েছিল মসজিদে আকসা এবং ফিলিস্তিনের জন্য সেই প্রতিষ্ঠানটি গত ৫২ বছরে ফিলিস্তিনের জন্য কিছুই করতে পারলো না। অন্যদিকে মুসলিম বিশ্বের আটটি দেশ নিয়ে ডি-এইট নামক সংস্থাটিরও একই অবস্থা। শুধু কিছু মিটিং আর বিবৃতিতে দায় শেষ।

মুসলমানদের পুণ্যভূমি আল-আকসাসহ ফিলিস্তিনি মুসলমানদের বিজয় ছিনিয়ে আনতে বর্তমানে একজন সালাহউদ্দিন আইয়ুবীর খুবই প্রয়োজন। যার সুদৃঢ় নেতৃত্বে ইসরায়েলি সন্ত্রাসী বাহিনী থেকে ফিলিস্তিন রক্ষা পাবে। এজন্য প্রয়োজন মুসলিম বিশ্বের ঐক্যবদ্ধ হওয়া।

কারণ, ইসরায়েলের বিরুদ্ধে যুদ্ধ করা মানে বড় বড় পারমাণবিক অস্ত্রধারী আমেরিকার বিরুদ্ধে যুদ্ধ করা। ফিলিস্তিন ইস্যুতে আমেরিকার প্রেসিডেন্ট জো বাইডেন ইতোমধ্যে ইসরায়েলকে সমর্থন জানিয়ে সরাসরি বিবৃতি দিয়েছেন। হোয়াইট হাউসের বিবৃতিতে বলা হয়, প্রেসিডেন্ট বাইডেন ইসরায়েলের প্রধানমন্ত্রীকে বলেছেন, গাজা থেকে হামাস ও অন্যান্য সন্ত্রাসী পক্ষের রকেট হামলা ঠেকাতে ইসরায়েলের আত্মরক্ষার অধিকার রয়েছে। এই অধিকারের প্রতি তার (বাইডেন) একনিষ্ঠ সমর্থন অব্যাহত থাকবে। শুধু তুরস্ক আর ইরান চাইলেই ইসরায়েলকে উৎখাত করা সম্ভব নয়। এজন্য একজন সালাহউদ্দিন আইয়ুবীর নেতৃত্বে ইসরায়েলের প্রতিবেশী দেশ জর্ডান, লেবানন, সিরিয়া, মিসরসহ অন্যান্য মুসলিম দেশগুলো এগিয়ে আসতে হবে।[4]

[4] জিসান মাহমুদ, ফিলিস্তিনের আর্তনাদ : প্রয়োজন একজন সালাহউদ্দিন আইয়ুবীর, জাগোনিউজ ২৪, ১৭ মে ২০২১

# نِهَايَةُ دَوْلَةِ إِسْرَائِيْلَ:

# ইসরাইল রাষ্ট্রের পতন

﴿فَكُلًّا أَخَذْنَا بِذَنْبِهِ﴾ :

আমি প্রত্যেককেই তার অপরাধের কারণে পাকড়াও করেছি।[5]

**قَالَ تَعَالى:**

يَا قَوْمِ ادْخُلُوا الْأَرْضَ الْمُقَدَّسَةَ الَّتِي كَتَبَ اللَّهُ لَكُمْ وَلَا تَرْتَدُّوا عَلَى أَدْبَارِكُمْ فَتَنْقَلِبُوا خَاسِرِينَ (21) قَالُوا يَا مُوسَى إِنَّ فِيهَا قَوْمًا جَبَّارِينَ وَإِنَّا لَنْ نَدْخُلَهَا حَتَّى يَخْرُجُوا مِنْهَا فَإِنْ يَخْرُجُوا مِنْهَا فَإِنَّا دَاخِلُونَ (22) قَالَ رَجُلَانِ مِنَ الَّذِينَ يَخَافُونَ أَنْعَمَ اللَّهُ عَلَيْهِمَا ادْخُلُوا عَلَيْهِمُ الْبَابَ فَإِذَا دَخَلْتُمُوهُ فَإِنَّكُمْ غَالِبُونَ وَعَلَى اللَّهِ فَتَوَكَّلُوا إِنْ كُنْتُمْ مُؤْمِنِينَ (23) قَالُوا يَا مُوسَى إِنَّا لَنْ نَدْخُلَهَا أَبَدًا مَا دَامُوا فِيهَا فَاذْهَبْ أَنْتَ وَرَبُّكَ فَقَاتِلَا إِنَّا هَاهُنَا قَاعِدُونَ (24) قَالَ رَبِّ إِنِّي لَا أَمْلِكُ إِلَّا نَفْسِي وَأَخِي فَافْرُقْ بَيْنَنَا وَبَيْنَ الْقَوْمِ الْفَاسِقِينَ (25) قَالَ فَإِنَّهَا مُحَرَّمَةٌ عَلَيْهِمْ أَرْبَعِينَ سَنَةً يَتِيهُونَ فِي الْأَرْضِ فَلَا تَأْسَ عَلَى الْقَوْمِ الْفَاسِقِينَ(26)

২১- হে আমার সম্প্রদায়, পবিত্র ভুমিতে প্রবেশ কর, যা আল্লাহ তোমাদের জন্যে নির্ধারিত করে দিয়েছেন এবং পেছন দিকে প্রত্যাবর্তন করো না। অন্যথায় তোমরা ক্ষতিগ্রস্ত হয়ে পড়বে।

২২ - তারা বললঃ হে মূসা, সেখানে একটি প্রবল পরাক্রান্ত জাতি রয়েছে। আমরা কখনও সেখানে যাব না, যে পর্যন্ত না তারা সেখান থেকে বের হয়ে যায়। তারা যদি সেখান থেকে বের হয়ে যায় তবে নিশ্চিতই আমরা প্রবেশ করব।'

২৩ - খোদাভীরুদের মধ্য থেকে দু'ব্যক্তি বলল, যাদের প্রতি আল্লাহ অনুগ্রহ করেছিলেনঃ তোমরা তাদের উপর আক্রমণ করে দরজায় প্রবেশ কর। অতঃপর তোমরা যখন তাতে পবেশ করবে, তখন তোমরাই জয়ী হবে। আর আল্লাহর উপর ভরসা কর যদি তোমরা বিশ্বাসী হও।

---

[5] সূরা আনকাবুত ৪০

২৪ - তারা বললঃ হে মূসা, আমরা জীবনেও কখনো সেখানে যাব না, যতক্ষণ তারা সেখানে থাকবে। অতএব, আপনি ও আপনার পালনকর্তাই যান এবং উভয়ে যুদ্ধ করে নিন। আমরা তো এখানেই বসলাম।
২৫ - মূসা বললঃ হে আমার পালনকর্তা, আমি শুধু নিজের উপর ও নিজের ভাইয়ের উপর ক্ষমতা রাখি। অতএব, আপনি আমাদের মধ্যে ও এ অবাধ্য সম্প্রদায়ের মধ্যে সম্পর্কচ্ছেদ করুন।
২৬ - বললেনঃ এ দেশ চল্লিশ বছর পর্যন্ত তাদের জন্যে হারাম করা হল। তারা ভুপৃষ্ঠে উদভ্রান্ত হয়ে ফিরবে। অতএব, আপনি অবাধ্য সম্প্রদায়ের জন্যে দুঃখ করবেন না।

পবিত্র ভুমিতে ইহুদীরা প্রবেশ করতে রাজী হল না, যে কারণে সে এ দেশ চল্লিশ বছর পর্যন্ত তাদের জন্যে হারাম করা হল। তারা ভুপৃষ্ঠে উদভ্রান্ত হয়ে ফিরল। অবশেষে তাদেরকে জড়ো করা হল চুড়ান্ত শাস্তির জন্য, উত্থানের পর পতনে। ওয়াল্লাহু আলামু।

**قَالَ تَعَالَى:**

﴿وَقَضَيْنَا إِلَى بَنِي إِسْرَائِيلَ فِي الْكِتَابِ لَتُفْسِدُنَّ فِي الْأَرْضِ مَرَّتَيْنِ وَلَتَعْلُنَّ عُلُوًّا كَبِيرًا (4) فَإِذَا جَاءَ وَعْدُ أُولَاهُمَا بَعَثْنَا عَلَيْكُمْ عِبَادًا لَنَا أُولِي بَأْسٍ شَدِيدٍ فَجَاسُوا خِلَالَ الدِّيَارِ وَكَانَ وَعْدًا مَفْعُولًا (5) ثُمَّ رَدَدْنَا لَكُمُ الْكَرَّةَ عَلَيْهِمْ وَأَمْدَدْنَاكُمْ بِأَمْوَالٍ وَبَنِينَ وَجَعَلْنَاكُمْ أَكْثَرَ نَفِيرًا (6) إِنْ أَحْسَنْتُمْ أَحْسَنْتُمْ لِأَنْفُسِكُمْ وَإِنْ أَسَأْتُمْ فَلَهَا فَإِذَا جَاءَ وَعْدُ الْآخِرَةِ لِيَسُوءُوا وُجُوهَكُمْ وَلِيَدْخُلُوا الْمَسْجِدَ كَمَا دَخَلُوهُ أَوَّلَ مَرَّةٍ وَلِيُتَبِّرُوا مَا عَلَوْا تَتْبِيرًا (7) عَسَى رَبُّكُمْ أَنْ يَرْحَمَكُمْ وَإِنْ عُدْتُمْ عُدْنَا وَجَعَلْنَا جَهَنَّمَ لِلْكَافِرِينَ حَصِيرًا(8)﴾ [6]

4- আমি বনী ইসরাঈলকে কিতাবে পরিষ্কার বলে দিয়েছি যে, তোমরা পৃথিবীর বুকে দুবার অনর্থ সৃষ্টি করবে এবং দুবার তোমাদের বড় ধরনের উত্থান হবে / অত্যন্ত বড় ধরনের অবাধ্যতায় লিপ্ত হবে।
5- অতঃপর যখন প্রতিশ্রুত সেই প্রথম সময়টি এল, তখন আমি তোমাদের বিরুদ্ধে প্রেরণ করলাম আমার কঠোর যোদ্ধা বান্দাদেরকে। অতঃপর তারা

---

[6] سورة بني إسرائيل

প্রতিটি জনপদের আনাচে-কানাচে পর্যন্ত ছড়িয়ে পড়ল। এ ওয়াদা পূর্ণ হওয়ারই ছিল।

6- অতঃপর আমি তোমাদের জন্যে তাদের বিরুদ্ধে পালা ঘুয়িয়ে দিলাম, তোমাদেরকে ধন-সম্পদ ও পুত্রসন্তান দ্বারা সাহায্য করলাম এবং তোমাদেরকে জনসংখ্যার দিক দিয়ে একটা বিরাট বাহিনীতে পরিণত করলাম।

7- তোমরা যদি ভাল কর, তবে নিজেদেরই ভাল করবে এবং যদি মন্দ কর তবে তাও নিজেদের জন্যেই। এরপর যখন দ্বিতীয় সে সময়টি এল, তখন অন্য বান্দাদেরকে প্রেরণ করলাম, যাতে তোমাদের মুখমন্ডল বিকৃত করে দেয়, আর মসজিদে ঢুকে পড়ে যেমন প্রথমবার ঢুকেছিল এবং যেখানেই জয়ী হয়, সেখানেই পুরোপুরি ধ্বংসযজ্ঞ চালায়।

8- হয়ত তোমাদের পালনকর্তা তোমাদের প্রতি অনুগ্রহ করবেন। কিন্তু যদি পুনরায় তদ্রূপ কর, আমিও পুনরায় তাই করব। আমি জাহান্নামকে কাফেরদের জন্যে কয়েদখানা করেছি।

**﴿لَتُفْسِدُنَّ فِي الْأَرْضِ مَرَّتَيْنِ وَلَتَعْلُنَّ عُلُوًّا كَبِيرًا﴾**

الإِفْسَادُ فِيْ الأَرْضِ وَالعُلُوُّ فِيْهِمَا أَمْرَانِ مَقْرُوْنَانِ

مَرْكَزُ الإِفْسَادِ وَالعُلُوِّ يَكُوْنُ حَوْلَ بَيْتِ المَقْدِسِ

**﴿وَلِيَدْخُلُوا الْمَسْجِدَ كَمَا دَخَلُوهُ أَوَّلَ مَرَّةٍ﴾**

فِي المَرَّتَيْنِ كِلَيْهِمَا يُطْرَدُوْنَ مِنَ المَسْجِدِ

## المَرَّةُ الأوْلى:

**قَالَ تَعَالى:** ﴿فَإِذَا جَاءَ وَعْدُ أُولَاهُمَا بَعَثْنَا عَلَيْكُمْ عِبَادًا لَنَا أُولِي بَأْسٍ شَدِيدٍ فَجَاسُوا خِلَالَ الدِّيَارِ وَكَانَ وَعْدًا مَفْعُولًا﴾

“অতঃপর যখন প্রতিশ্রুত সেই প্রথম সময়টি এল, তখন আমি তোমাদের বিরুদ্ধে প্রেরণ করলাম আমার কঠোর যোদ্ধা বান্দাদেরকে। অতঃপর তারা প্রতিটি জনপদের আনাচে-কানাচে পর্যন্ত ছড়িয়ে পড়ল। এ ওয়াদা পূর্ণ হওয়ারই ছিল।“[7]

---

[7] সুরা বনী ইসরাইল, আয়াত ৫

اتَّفَقَتِ الرِّوَايَاتُ الإِسْلَامِيَّةُ وَاليَهُوْدِيَّةُ بِأَنَّ اللهَ بَعَثَ عَلَيْهِمْ مَلِكَ فَارِسَ بُخْتَنَصَّر فِيْ المَرَّةِ الأَوْلى وَفَعَلَ فِيْهِمْ مَا فَعَلَ.
মুসলিম ও ইহুদি উভয় ধর্মের বর্ণনানুসারে প্রথমবার আল্লাহ তায়ালা পারস্য সম্রাট বুখতানাসসারকে তাদের বিরুদ্ধে পাঠিয়েছিলেন এবং সে যা করার করেছিল।

عَنْ حُذيفة بن اليمان يقول: قال رسول الله صلى الله عليه وسلم: " إِنَّ بنِي إِسْرَائِيلَ لَمَّا اعْتَدَوْا وَعَلَوْا، وقَتَلُوا الأَنْبِيَاءَ، بَعَثَ الله عَلَيْهِمْ مَلِكَ فَارِسَ بُخْتَنَصَّر، وكانَ الله مَلَّكَهُ سَبْعَ مِئَة سَنةٍ، فسارِ إِلَيْهمْ حتى دَخَلَ بَيْتَ المَقْدِسِ فَحاصَرَهَا وَفَتَحَها، وَقَتَلَ عَلى دَمِ زَكَرِيَّا سَبْعِينَ أَلْفا، ثُمَّ سَبَى أَهْلَها وبَنِي الأَنْبِياء، وَسَلَبَ حُليَّ بَيْتِ المَقْدِسِ، وَاسْتَخْرَجَ مِنْها سَبْعِينَ أَلْفا وَمِئَةَ أَلْفِ عَجَلَةٍ مِنْ حُلَيٍّ حتى أَوْرَدَهُ بابِلَ، قال حُذيفة: فقلت: يا رسول الله لقد كان بيت المقدس عظيما عند الله؟ قال: أَجَلْ بَناهُ سُلَيْمَانُ بْنُ دَاوُدَ مِنْ ذَهَبٍ وَدُرّ وَياقُوتٍ وَزَبَرْجَدٍ، وكانَ بَلاطُه بَلاطَةً مِنْ ذَهَب وَبَلاطَةً منْ فِضَّةٍ، وعُمُدُهُ ذَهَبا، أَعْطاهُ الله ذلك، وسَخَّرَ لَهُ الشَّياطينَ يأْتُونَهُ بِهذِهِ الأَشْياءِ فِي طَرْفَةِ عَيْنٍ ، فَسارَ بُخْتَنَصَّر بهذِهِ الأَشْياءِ حتى نزلَ بِها بابِلَ، فَأَقامَ بَنُوا إِسْرَائِيلَ في يَدَيهِ مِئَةَ سَنَةٍ تُعَذِّبُهُمُ المَجُوسُ وأَبْناءُ المَجُوسِ، فيهمُ الأَنْبِياءُ وأَبْناءُ الأَنْبِياء، ثُمَّ إِنَّ الله رَحمَهُمْ، فأَوْحَى إِلى مَلِك مِنْ مُلُوكِ فارِسِ يُقالُ لَهُ كُورَسُ، وكانَ مُؤْمِنا، أَنْ سِرْ إِلى بَقايا بَنِي إِسْرَائِيلَ حتى تَسْتَنْقذَهُمْ، فَسارَ كُورَسُ بِبَنِي إِسْرَائِيلَ وحُليِّ بَيْتِ المَقْدِسِ حتى رَدَّهُ إِلَيْهِ، فَأَقامَ بَنُو إِسْرَائِيلَ مُطِيعينَ لله مِئَةَ سَنَةٍ، ثُمَّ إِنَّهُمْ عادُوا في المعَاصِي، فَسَلَّطَ الله عَلَيْهِمْ ابْطيانْحُوسَ (10) فَغَزَا بأَبْناءِ مَنْ غَزَا مَعَ بُخْتَنَصَّر، فَغَزَا بَنِي إِسْرَائِيلَ حتى أَتاهُمْ بَيْتَ المَقْدِسِ، فَسَبى أَهْلَها، وأَحْرَقَ بَيْتَ المَقْدِسِ، وَقَالَ لَهُمْ: يا بَنِي إِسْرَائِيلَ إِنْ عُدْتُمْ فِي المعَاصِي عُدْنا عَلَيْكُمْ بالسِّباءِ، فَعادُوا فِي المعَاصِي، فَسَيَّر الله عَلَيْهِمُ السِّباء الثَّالِثَ مَلِكَ رُوميَّةَ، يُقالُ لَهُ قاقِسُ بْنُ إِسْبايُوس، فَغَزَاهُم فِي البَرّ والبَحْرِ، فَسَباهُمْ وَسَبى حُلِيّ بَيْتِ المَقْدِسِ، وأَحْرَقَ بَيْتَ المَقْدِسِ بالنِّيرَانِ، فقال رسول الله صلى الله عليه وسلم: هذَا مِنْ صَنْعَةِ حُلِيّ بَيْتِ المَقْدِسِ، ويَرُدُّهُ المَهْدِيُّ إِلَى بَيْتِ المَقْدِسِ، وَهُوَ أَلْفُ سَفِينَةٍ

وسَبْعُ مِئَةِ سَفِينَةٍ، يُرْسَى بِها عَلى يافا حتى تُنْقَلَ إلى بَيْتَ المَقْدِسِ، وبِها يَجْمَعُ الله الأَوَّلِينَ والآخِرِينَ"[8]

হুযায়ফা ইবনুল ইয়ামান রাদ্বিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত, রাসুলুল্লাহ সল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেছেন,বনি ইসরাইল যখন অবাধ্য আর অহঙ্কারী হয়ে পড়লো এবং নবিদেরকে হত্যা করলো, তখন তাদের বিরুদ্ধে আল্লাহ পারস্যসম্রাট বুখতানাসসারকে পাঠালেন। আল্লাহ তায়ালা তাকে সাতশ বছরের বাদশাহী দিয়েছিলেন। তিনি বনি ইসরাইলদের দিকে এগুলেন এবং বায়তুল মাকদিস এলাকায় এসে অবরোধ করলেন এবং জয় করলেন। যাকারিয়া আলাইহিস সালামের রক্তের বদলাস্বরূপ তিনি সত্তর হাজার ইহুদিতে হত্যা করলেন। এরপর নবিদের সন্তান ও ঐ এলাকার অধিবাসীদের বন্দী করে বায়তুল মাকদিসের অলঙ্করণাদি খুলে নিয়ে এক লক্ষ্ সত্তর হাজার গাড়ি বোঝাই করে গয়না-অলঙ্কার ব্যাবিলনে নিয়ে গেলেন। হুযাইফা বলেন, আমি বললাম, ‘ইয়া রাসুলাল্লাহ। আল্লাহ তায়ালার কাছে বায়তুল মাকদিসের তাহলে বিরাট গুরুত্ব ছিল?’ তিনি বললেন, ‘হ্যাঁ। সুলাইমান ইবন দাউদ এটাকে স্বর্ণ, মণি-মুক্তা, পদ্মরাগমণি আর জমরুদ পাথর দিয়ে তৈরী করেছিলেন। এর টাইলসগুলো ছিলো স্বর্ণ আর রূপার, খুঁটিগুলো ছিল স্বর্ণের। আল্লাহই তাঁকে এগুলো দিয়েছিলেন। শয়তানদেরকে আল্লাহ তাঁর বশীভূত করে দিয়েছিলেন। তারা চোখের পলকে এসব তাঁর কাছে নিয়ে আসতো। বুখতানাসসার এগুলো সব নিয়ে বাবেলে চলে গেলেন। বনি ইসরাঈল তখন তার হাতে একশ বছরের মতো ছিল- অগ্নিউপাসক আর তাদের উত্তরপুরুষরা তাদের উপর নির্যাতন চালাতো। তখনও বনি ইসরাঈলের মধ্যে নবিরা এবং নবিদের বংশধররা ছিলেন। এরপর আল্লাহ তাদের উপর দয়াপরবশ হলেন।কুরাসু নামের এক পারস্য রাজা মুমিন ছিলেন। আল্লাহ তাকে হুকম করলেন, বনি ইসরাইলের আবাসভূমিতে গিয়ে তাদেরকে মুক্ত করে দাও। কুরাসু তখন বসি ইসরাঈলের সবাইকে নিয়ে বায়তুল মাকদিসের গয়না-অলঙ্কারসহ সেখানে গেলেন এবং তাদেরকে সবকিছু ফিরিয়ে দিলেন। এরপর বনি ইসরাঈল একশ বছর আল্লাহর অনুগত ছিল। এরপর আবারও তারা বাড়াবাড়ি রকমের অবাধ্যতা শুরু করে। তখন আল্লাহ তাদের বিরুদ্ধে ইবতিয়ানহুসকে লেলিয়ে দেন। আগে যারা বুখতানাসসারের সাথে যুদ্ধ করেছিল, এবার তাদের বংশধররদের মধ্যে যারা যুদ্ধ করলেন, ইবতিয়ানহুস

---

[8] تفسير الطبري ، تفسير البغوي

তাদের সাথে যুদ্ধ করলো। সে বনি ইসরাঈলদের বিরুদ্ধে যুদ্ধ করে এক পর্যায়ে বায়তুল মাকদিস দখল করে নিল। সেখানকার সমস্ত অধিবাসীকে দাসে পরিণত করে বায়তুল মাকদিস পুড়িয়ে দিল। তাদেরকে বলল, 'ওহে বনি ইসরাঈল। তোমরা যদি অবাধ্যতায় বাড়াবাড়ি করো, আমরাও তোমাদেরকে দেশছাড়া করতে বাড়াবাড়ি করবো। এরপরও তারা অবাধ্যতায় বাড়াবাড়ি করলো। আল্লাহ এবার তাদের উপর তৃতীয় নির্বাসন হিসেবে কাকিস ইবন ইসবায়ুস নামের এক রোম সম্রাটকে লেলিয়ে দিলেন। সে বনি ইসরাঈলের সাথে জল-স্থল দুজায়গাতেই লড়াই করলো। এরপর সে বনি ইসরাঈল আর বায়তুল মাকদিসের অলঙ্কারাদি উভয়কেই দেশছাড়া করলো এবং আগুন দিয়ে বায়তুল মাকদিসকে পুড়িয়ে দিল। রাসুলুল্লাহ সল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম বলেন, 'বায়তুল মাকদিসের অলঙ্কারাদি নিয়ে এগুলো হয়েছিল। মাহদি আবারও সেগুলোকে এক হাজার সাতশ জাহাজে করে বায়তুল মাকদিসে ফিরিয়ে দেবেন। জাহাজগুলো জাফফা বন্দরে নোঙর ফেলবে। সেখান থেকে অলঙ্কারগুলো বায়তুল মাকদিসে নিয়ে যাওয়া হবে। এই ভূমিতেই আল্লাহ পূর্বাপর সকল মানুষকে একত্রিত করবেন।

**قَالَ الكَاتِبُ وَ البَاحِثُ مُحَمَّد إِبْرَاهِيْم مُصْطَفى:**

بَعْدَ اتِّسَاع أَرْضِ الخِلَافَةِ الإِسْلَامِيَّةِ الَّتِيْ بَنَاهَا سُلَيْمَانُ عَلَيْهِ السَّلَامُ انْقَسَمَ بَنُوْ إِسْرَائِيْلَ عَلى أَنْفُسِهِمْ وَدَبَّ فِيْهِمُ البِدَعُ وَحُبُّ الشَّهَوَاتِ وَالرُّكُوْنُ إِلى الدُّنْيَا وَإِهْمَالُ الكِتَابِ ، فَتَقَطَّعَتْ دَارُ الخِلَافَةِ حَتَّى صَارَتْ مَا يُعْرَفُ الآنَ بِفِلِسْطِيْنَ وَلُبْنَانَ وَسُوْرِيَا وَ الأُرْدُنَ فَقَطْ، ثُمَّ انْقَسَمَتْ بَعْدَ ذلِكَ إِلى دَوْلَتَيْنِ، لُبْنَانَ وَ سُوْرِيَا وَكَانَ إِسْمُهَا إِسْرَائِيْلَ ، وَفِلِسْطِيْنَ وَ الأُرْدُنَ وَ كَانَ اسْمُهَا يَهُوْذَا ، وَكَانَتْ عَاصِمَتُهَا القُدْسُ "أورشِلِيْمْ" [9]

বিশিষ্ট লেখক ও গবেষক মুহাম্মদ ইবরাহিম মোস্তফা বলেন, সুলায়মান আলাইহিস সালাম ইসলামি খেলাফতের আয়তনের যে বিস্তৃতি ঘটিয়েছিলেন, তার পরে বনি ইসরাঈলরা ছত্রভঙ্গ হয়ে গিয়েছিল। তাদের মধ্যে বিদআত, প্রবৃত্তি পরায়ণতা, দুনিয়াপ্রীতি আর আল্লাহর কিতাবের প্রতি অবহেলা দেখা দিয়েছিল। তখন খিলাফতি রাষ্ট্র ভেঙ্গে গিয়ে বর্তমানে যা ফিলিস্তিন, লেবানন, সিরিয়া আর জর্ডান- তাতে সীমাবদ্ধ হয়ে গিয়েছিল। এরপর এই এলাকাও

---

[9] نهاية إسرائيل 31

